প্রফুল্লচন্দ্র এবার কিঞ্চিৎ গম্ভীর-ভাবেই কথাগুলি বলিলেন! কিন্তু রামশরণ বাবুর তবুও বিশ্বাস হয় না; তিনি আবারও জিজ্ঞাসা করিলেন,—"সত্যি বল্‌ছ—আমার দিব্যি।"

প্রফুল্লচন্দ্র কিঞ্চিৎ ক্রোধভরে উত্তর করিলেন,—"বলছি তো বটেই, তবে আপনার বিশ্বাস! তা' যাক—ও সব কথা ছেড়ে দেন—আমি না হয় মিথ্যেই বলেছি?"

"না—না, তা কেন? তবে বলছি কিনা—কি কি রকমটা দেখে এলে, তাই—তাই—"

রামশরণ বাবুর কণ্ঠস্বর আপনা-আপনিই রুদ্ধ হইয়া আসিল।

প্রফুল্লচন্দ্র অনেক ইতস্ততের পর আবার বলিতে আরম্ভ করিলেন,—"ভিড়ের কথা তো আপনাকে আগেই বলেছি। ঘাটের কিনারাটা প্রায় আধ-কোশ নিয়ে, যেন লোকে ছেয়ে ফেলেছে—কেবল মাথা, কেবল মাথা, কেবল মাথা। কে কারে দেখে?—কে কার খোঁজ নেয়? সোমবার দিন বেলা দু'পুরের পর হ'তেই সব জাহাজ ছাড়তে আরম্ভ হয়; লোক বোঝাই হয়, আর এক-একখানা জাহাজ ছেড়ে চলে যায়। এত লোকের ভিড় যে, আমরা হেন ষণ্ডামার্কের দলও, বেলা দু'পুর থেকে চেষ্টা করেও সে ভিড় ঠেলে, অনেক কষ্টে, সন্ধ্যার সময়ের শেষ-জাহাজখানা ধর্‌তে পেরেছিলেম। লোকে জাহাজ-খানা যেন ডুবুডুবু! কাপ্তেন কিছুতেই আর লোক নিলে না; খালাসিরা চেঁচিয়ে চেঁচিয়ে বল্‌তে লাগ্‌ল,—'আর কিছুক্ষণ অপেক্ষা কর; কাল আবার দোসরা জাহাজ আসবে, তা'তেই তোমরা যেতে পাবে।' লোকজনের কি হাহাকার—কি আর্ত্ত-

নাদ! কিন্তু আর উপায় কি?—জাহাজ ছাড়িয়া দিল! আমি জাহাজের পিছন-দিকেই পড়িয়া ছিলাম, সুতরাং লোকগুলোর জাহাজে উঠিবার জন্য আকুলি-ব্যাকুলি অনেকটাই আমি দেখিয়াছিলাম। সেই সময় বোধ হইল, সেই দুইটি স্ত্রীলোক—অবশ্য দূর হইতে দেখা—ঠিক তাঁরা কিনা কি করিয়া বলিব—যেন জাহাজের দিক থেকে বিষণ্ণ-মনে ফিরে গেলেন। তা' তাঁরা নাও হ'তে পারেন!"

"তবে তারা কখনই নয়। আমি রইলাম এখানে—আমার মত না নিয়ে, তারা কি কখনও এমন অসম-সাহসিক কাজ কর্‌তে পারে? আমি নিশ্চয় ব'ল্‌ছি,—না—তারা কখনও হতেই পারে না। তারা আমার এমন অবাধ্য নয় যে, আমার অমতে বাড়ীর বা'র হ'বে। সাধ্য কি তাদের? বিশেষ, টাকা-কড়িই বা তারা কোথায় পাবে—আমি না দিলে?"

"তা' ঈশ্বর করুন—নাই হোন তাঁরা। আমার দেখারই ভুল হোক। আর অত দূর থেকে দেখা—ভুল হওয়ারই সম্ভাবনা।"

"তা' তাই-ই হবে।"

বাহিরে ঈষদ্ মৃদু-হাস্যের সহিত রামশরণ বাবু এইরূপ উত্তর দিলেন।

প্রফুল্লচন্দ্রও অগত্যা উত্তর করিলেন,—"তা তাই-ই হবে।"

# দ্বিতীয় পরিচ্ছেদ।

মাঠের পর প্রকাণ্ড মাঠ, জঙ্গলের পর নিবিড় জঙ্গল—এইরূপ কতই অতিক্রম করিতে হয়। পথে কত বিঘ্ন, কত বিপত্তি, তাহার ইয়ত্তা নাই। দূর—দূরান্তরে এক একটী চটি—চটিতে না মিলে খাদ্যদ্রব্য, না মিলে শয়নের স্থান। তবে চটিদার-মহাপ্রভুদিগের কৃপায় কোথাও চোর-ডাকাইত-ঠেঙাড়ে-গণের প্রতিপোষণের অভাব নাই। এরূপ সংবাদ প্রায়ই শুনা যায়—আজ অমুক চটিতে ডাকাইত পড়িয়া যাত্রীদের সর্ব্বস্ব কাড়িয়া লইয়াছে, কাল অমুক রাস্তায় কয়েকটা মানুষের মুণ্ডু গড়াগড়ি যাইতেছে।

একটী প্রকাণ্ড মাঠের পর, বড় বড় গোটা-দুই-তিন বট-গাছের তলায় কাতলামারির চটি। এই চটিতে সপ্তাহে শনি-মঙ্গলবার এই দু'দিন হাট বসিয়া থাকে। হাটের একধারে একখানি খড়ের ছাওয়া ঘর—তাহার দাওয়ায় একখানি মুদির দোকান। হাটবারে আর আর যে সব দোকান-পাট বসে, সে সব সেই বটগাছতলাতেই বসিয়া থাকে। নিজ কাতলামারী গ্রাম অবশ্য ঐই চটি হইতে প্রায় অর্দ্ধ-ক্রোশ। তবে দূর মাঠের মধ্যে এইরূপ হাট ও ঐ মুদীর দোকানখানি রাখার অভিপ্রায়ই এই যে, উহা কতকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র গ্রামের মধ্যস্থলে এবং যাত্রিগণের যাতায়াতের পথে অবস্থিত—যাত্রীদের

ঐইখানেই বিশ্রামাহার করিবার সুবিধা হয়। সন্ধ্যা হয়-হয়—এমন সময়ে, অনেক কষ্টে, কতকগুলি যাত্রী এই চটিতে আসিয়া পৌঁছিল।

মুদী, গাছতলায় একখানা মাদুরে বসিয়া, পাখীকে পড়াইতেছে—"পড় বাবা আত্মারাম—পড়—রাম রাম।"

মুদিনীও, সেদিনের মত দোকান-পাট সারিয়া, গালভরা একটা পান মুখে পুরিয়া, চুন ও দোক্তা হাতে করিয়া, মুদীর পাখীপড়ানয় গুরুগিরি করিবার উদ্যোগ করিতেছে। এমন সময়, যাত্রীদের দলপতি ডাকিল,—"কৈ হে, দোকানদার কোথায়? যায়গা-টায়গা আছে?"

মুদী ও মুদিনীর হঠাৎ চমক ভাঙ্গিল। মুদী, তাকাইয়া দেখিয়া, বলিল,—"ওঃ! এই কয় জন লোক আপনারা—তারই এত হাঁক-ডাক। দু'শো পাঁচশো লোকের যায়গা পড়ে আছে; তার আর ভাবনা কি?"

যাত্রীরা বলিল,—"কৈ? ঐ তো তোমার একখানি ঘর—এত লোকের যায়গা কোথায় দেবে?"

মুদী একটু বিরক্তি-স্বরে উত্তর দিল,—"তা তো বটেই! এমন বড় বড় তিনটে বটগাছ, এতেও আবার যায়গার ভাবনা? এই নেও—চটা নেও—যেখানে ইচ্ছা, ব'স—শোও—যা ইচ্ছা কর। তার আর ভাবনা কি?"

যাত্রীরা আবার বলিল,—"কেন—ঘরে?"

মুদী।—ওরে আমার কুটুম্‌রা রে? আমরা শালারা তবে মরিগে যাই? ভালা আমার খদ্দের রে! যাও—যাও বাপুরা—এখানে যায়গা নেই।

যাত্রীরা।—না—না, তাই জিজ্ঞাসা কর্‌ছি। তা' এখানে কোন ভয়-ভীত নেই তো?

মুদী।—কোন চিন্তা নেই—আমি আছি। আমার নাম হারাধন চীনে।

যাত্রীরা আর কি করিবে, উপায় নাই, অগত্যা সেইখানেই রাত্রি কাটাইতে বাধ্য হইল। মুদী বলিয়া দিল,—"তা' ইহাতে আপনাদের সুবিধা বৈ অসুবিধা হইবে না। ভাড়া জনাজত একপয়সা করেই দেবেন এখন।"

রাত্রিকাল, অগত্যা যাত্রীরা তাহাতেই স্বীকৃত। কেহ বা সে রাত্রিতে মুদীর দোকান হইতে কিনিয়া দুই-এক পয়সার চিড়া-গুড় খাইয়াই শয়ন করিলেন; কেহ বা একেবারেই নিদ্রা-দেবীর আরাধনায় ব্যাপৃত হইলেন। যাত্রিদলের অভিভাবক-গণ, চারিদিকে মশাল জ্বালিয়া সেই বৃক্ষতলেই অপেক্ষা করিতে লাগিলেন।

* * *

ইতিমধ্যে এ কি বিষম দুর্দ্দৈব! যাত্রিদলের সঙ্গে শ্রীধাম পুরুষোত্তম হইতে দুইটি স্ত্রীলোক সঙ্গ লইয়াছিল—দেব-দর্শন করিয়া তাহারাও দেশে ফিরিতেছে। রাত্রি-শেষে তাহাদেরই এক জনের বিষম ওলাউঠা! যাত্রীরা তাহাদের বিশেষ পরিচয় আর কিছু জানিত না, বা জানিবার জন্য চেষ্টাও পায় নাই। কেবল এইমাত্র জানিয়াছিল—তাহারা দুই ননদ-ভাজ, দুই জনেই তীর্থযাত্রায় আসিয়াছিল; আসিবার সময়কার সঙ্গীদের হারাইয়াছে, তাই তাহাদের সঙ্গে যাইতে চায়। দলের অধি-কারী, সৎব্যক্তি বলিয়াই হউন, বা তাঁহার অপর কি অভিপ্রায়

ছিল তাহা ভগবানই জানেন, তিনি ঐ স্ত্রীলোক দু'টীকে সঙ্গে লন ও দেশে পৌঁছাইয়া দিবার ভরসা দেন। স্ত্রীলোক-দু'টী তাই শ্রীধাম হইতে এযাবৎ তাঁহাদের সহিত আসিতে-ছিল। পথিমধ্যে এই বিপদ!

যে স্ত্রীলোকটীর এইরূপ ব্যায়ারাম, সে ভাজ—তাহার নাম বলিয়াছিল—নীরদা। ননদিনীর নাম—শ্যামা। নীরদার বয়স আন্দাজ ২৫। ৩০ বৎসর; শ্যামারও তদ্রূপই—তফাৎ দু' এক বছর এদিক, আর ওদিক। দুই জনেই দেখিতে সুশ্রী। শ্যামা বিধবা—শুনিতে পাওয়া যায়, কলিকাতায় আসিবার সময় ঢাকার পথে নৌকা-ডুবিতে তাহার স্বামী মারা পড়েন। নীরদার কিন্তু এখনও সধবা-চিহ্ন বর্ত্তমান।

তিন বার বমন, তিন বার ভেদ! নীরদার বাক্য বন্ধ, চক্ষু কোটরস্থ, হাত-পা অবশ। অধিকারী হতাশ হইলেন, শ্যামাও হতাশ হইল; দলের অপরাপর যাত্রীদের যিনি যিনি খোঁজ-খবর লইতেছিলেন, তাঁহারাও হতাশ হইলেন। এদিকে ক্রমে রাত্রিও শেষ হইয়া আসিল।

অধিকারী বড়ই ভাবনায় পড়িলেন। কালতামারীর চটি হইতে চৌদ্দ ক্রোশ এক মাঠ, তার পর গড়-সমুদ্রপুর গ্রাম; মধ্যে মাঠ—ধূ ধূ—আর জনপ্রাণীর স্থান নাই। খুব রাত্রি থাকিতে বাহির না হইলে, এই লটবহর লইয়া দিনমানের মধ্যে সেখানে পৌঁছান যায় না! পথেও বিষম ঠেঙাড়ের উপদ্রব—একটু আঁধার পড়িলেই, আর নিস্তার নাই। অধিকারী ভাবিতে লাগিলেন,—"তবে উপায় কি? থাকিতে গেলে, এক দিন মাটি হয়; অত যাত্রীর এক দিনের খরচা কত? বিশেষ, সক-

লেরই সম্বল প্রায় ফুরাইয়া আসিয়াছে। তার পর, থাকিলেই বা ফল কি?—উহার তো বাঁচিবার আশা কিছুই নাই! উহার সংকারই বা কে করিবে, আর সে সংকারের খরচাই বা কে দিবে?" এইরূপ নানা বিপদাশঙ্কায়, অধিকারী, দলের আরও দুই-এক জনের মত জানিতে চাহিলেন। কেহ আবার বলিল,—"অত কেন? ও থাক এখানে পড়ে; আমরা ততক্ষণ এগিয়ে যাই। মুদী বেটাও যেন না জান্‌তে পারে! জান্‌লে, আরও বিপদ ঘট্‌বে। বিশেষ, অজানা-অঘরের স্ত্রীলোক—কে ওর খোঁজ-খবর দেবে?"

অগত্যা সেই রাত্রেই সায় হইল। অতি প্রত্যূষে, মুদীকে আর না জাগাইয়া, তাঁহাদের প্রস্থান করাই স্থির হইল। পূর্ব্ব-রাত্রেও মুদীকে ঐরূপই বলা ছিল যে, ভোরেই তাঁহারা চলিয়া যাইবেন; এবং সেইহেতু তাহার প্রাপ্য গণ্ডাও চুকাইয়া দেওয়া হইয়াছিল। এখন, তাহারই উদ্যোগ চলিতে লাগিল। ওদিকে স্ত্রীলোকটীর মুমূর্ষু অবস্থা, এদিকে যাত্রাদের পলায়ন-উদ্যোগ!

শ্যামা কিন্তু বড়ই ফাঁপরে পড়িল। এ অবস্থায় একাকিনী স্ত্রীলোক—সেই বা কি করে? একবার তার দাদার কথা মনে পড়িল; ভাবিল,—"কি বলিয়া দাদাকে জবাব দিব?" আবার ভাবিল,—"মা যখন বলিবেন—নীরদাকে কোথায় রেখে এলি, তাঁকেই বা কি বলিব?" এইরূপ কত কথা তাহার মনে হইতে লাগিল। নীরদা যে সর্ব্বদা তাহাকে আপনার ভগিনীর মত স্নেহ-যত্ন করিয়াছে, সেও যে নীরদাকে বরাবর কনিষ্ঠার মতই দেখিয়া আসিয়াছে, আর একমাত্র

রই পরামর্শ-ভরসায় নীরদা যে এই তীর্থযাত্রায় আসিয়াছে, একে একে এই সব কথাই তাহার মনে উদিত হইতে লাগিল। শ্যামার বুক ফাটিয়া যাইতে লাগিল। শ্যামার এমনও মনে হইতে লাগিল,—"হায়! বউ না মরিয়া আমি অভাগীই কেন মরিলাম না? আমার তো সব সাধই ফুরিয়েছে; আমার আর বেঁচে ফল কি? লোকের যে ভরা-ডুবি হয় বলে, আমার সত্যিসত্যিই তাই হয়ে গিয়েছে; বউকে না নিয়ে, ভগবান কেন আমায় নিলেন না?"

গৃহে আগুন লাগিলে, সঙ্গে সঙ্গে পবনদেবও আসিয়া তাহাতে যোগ দেন। শ্যামার মনেও এখন, স্বামীর শোক উথলিয়া উঠিতে লাগিল; বাড়ী থেকে তাঁর বিবাগী হ'য়ে বেড়িয়ে আসা পদ্মার পথে নৌকা-ডুবিতে মারা-পড়া—ভাবিতে ভাবিতে শ্যামা কাঁদিয়া ফেলিল।

শ্যামা এইরূপ কত কি ভাবিতেছে, ইতিমধ্যেই যাত্রীরা ডাকিল,—"চল, চল; আর দেরি করো-না কেউ।"

শ্যামা চমকিয়া উঠিল। শ্যামা তবে কি করিবে? শ্যামা বিষম ভাবনায় পড়িল। আর যে সময়ও নাই! যাত্রীরা যে চলিল!

"শ্যামা! শ্যামা!"

ডাকের উপর ডাক! শ্যামা আর স্থির থাকিতে পারিল না। শ্যামার সকল ভাবনা—সকল চিন্তা দূরে গেল; শ্যামা ভাবিল,—"এ বিজনে আমি একলা কি করে থাকি?" শ্যামার মনে বড় ভয় হইল। শ্যামা, ধীরে ধীরে, দীর্ঘনিশ্বাস ফেলিতে ফেলিতে, অগত্যা যাত্রীদের সঙ্গে সঙ্গেই দুই-এক পা অগ্রসর হইল।

কিন্তু এ কি?—শ্যামা আবার ফেরে কেন? মশালের

আলোয় নীরদার ম্লানমুখ। শ্যামার চক্ষে আবার প্রতিভাত হইল; শ্যামা ফিরিয়া দাঁড়াইল।

"বউ—বউ! না—না, তোমায় ছেড়ে আমি কোথায় যা'বো?"

শ্যামা আবার ফিরিল।

যাত্রীরা ডাকিল,—"শ্যামা—শ্যামা! কোথায় যাও? মরার সঙ্গে তুমিও কি মর্‌তে চাও? বিশেষ এ চোয়াড়ের দেশ—শেষে কি জাতধর্ম্মও খোয়াবে? ফের—ফের।"

দলপতি শ্যামার হস্ত ধারণ করিয়া শ্যামাকে ফিরাইলেন। শ্যামা কাঁদিতে কাঁদিতে আবার ফিরিল—আবার চলিল। কিন্তু কেন চলিল, কোথায় চলিল, শ্যামা আর তাহার কিছুই চিন্তা করিল না—চিন্তা করিতে অবসরও পাইল না—শ্যামা চলিল।

আর নীরদা? নীরদা সেইখানে সেই মুমূর্ষ-শয্যায় পড়িয়া রহিল।

## তৃতীয় পরিচ্ছেদ।

আজ প্রায় এক মাস হইতে বৃদ্ধার আহার-নিদ্রা একরূপ বন্ধ। বৃদ্ধা সদাই ভাবে,—"কেন তাদের যেতে দিলেম, যেতে দিলেম তো পত্র লিখে ছেলের মত নিলেম না কেন? একথা সে শুন্‌লে কি ভাব্‌বে—কি বল্‌বে?" বৃদ্ধা কখনও সত্যনারায়ণের সিন্নি-মানত করে,—"ঠাকুর! সুভালাভালি তা'দের ঘরে এনে দেও, আমার মুখ বজায় থাকুক।" কখনও পীর-পয়গম্বরের

নিকট ঘোড়া মানসিক দেয়; কখনও বা, মনের বেশী উদ্বেগ উপস্থিত হইলে, মা-কালীর নামে ঘোড়া-পাঁঠা মানত করে।

এমনই আবেগ-উদ্বেগে বৃদ্ধার দিন কাটে। বৃদ্ধা সদাই রাস্তার দিকে হা করিয়া চাহিয়া দেখে—ঐ বুঝি কা'রা আসিতেছে। অন্যমনস্কে আছে; দূরে পত্র-মর্ম্মর হইল; অমনি বৃদ্ধা চমকিয়া মনে করে—বুঝি যাত্রীদের পদশব্দ। কেহ কোন কথাবার্ত্তা কহিলে, বৃদ্ধা ভাবে—বুঝি তাহাদেরই কথা-বার্ত্তা হইতেছে; অন্যমনে অমনি জিজ্ঞাসা করে—তাহারা কি আসিয়াছে?

গ্রামের আর আর যাহারা গিয়াছিল, তাহাদের বাড়ীর মাটী তো আর থাকে না! দিন নাই, রাত্রি নাই, যখনই সে কথা মনে উদয় হয়, তখনই গিয়া তাহাদের জিজ্ঞাসা করে,—"হাঁ গো! কোন খোঁজ-খবর পেয়েছ কি?"

ক্রমে গ্রামের অপরাপর সকলেও ফিরিল। কিন্তু তাহারা কোথায়? বৃদ্ধা আরও উদ্বিগ্ন হইল; প্রত্যেকেরই বাড়ী বাড়ী গিয়া জিজ্ঞাসা করিতে লাগিল,—"তোমরা এলে, কৈ—তারা কৈ?" উত্তরও সঠিক মিলে না। যাইবার সময় যিনি বড়ই সাহস দিয়াছিলেন,—"আমরা যখন আছি, ভয় কি—স্বচ্ছন্দে পাঠাইতে পারেন, শীগ্গীরই ফিরে আস্‌বো—কোন চিন্তা নাই;" এক্ষেত্রে তাঁহাদেরও রা বন্ধ। বড় জোর কেহ বলিলেন,—"তাহারা পশ্চাতে আসিতেছে।" কেহ বা বিস্ময় দেখাইয়া জিজ্ঞাসিলেন,—"কেন—তাদের তো আমাদের আগেই আস্‌বার কথা!" তবে যাহারা নিতান্ত সত্যবাদী, তাহারা বিনাইয়া বিনাইয়া বলিতে লাগিল,—"তা' দিদি-মা, দুঃখ ক'রে আর কি

হবে? বুড়োবয়সে তোমার এ অদৃষ্টের দুঃখ, কে খণ্ডাবে বল? বেটার কুমীর ত নয়—যেন সাক্ষাৎ যম! আহা! ছুঁড়িছুঁটো সবে-মাত্র ঘাটের ধারে পৌঁছেছে, আর কোথা থেকে এসে পড়ে, লেজের ঝাপ্‌টা দিয়ে একেবারে ডুবিয়ে নিয়ে গেল? নিয়তি গো নিয়তি! নইলে, এত লোকের মাঝখান থেকে, তাদেরই বা নেবে কেন?"

কেহ বা উহারও উপর একমাত্রা চড়াইয়া সুর ধরিল,—"শুধু কি নেওয়া?—নেওয়া, আর গিলে ফেলা! একদণ্ডও দেখ্‌তে দিলে না—দুটো দুটো মানুষ একদম গিলে ফেল্‌লো গো—গিলে ফেল্‌লো?"

বৃদ্ধা এতক্ষণ সজ্ঞান কি অজ্ঞান অবস্থায় ছিলেন, তাহা ভগবানই বলিতে পারেন। এই সব নানা-মুনির নানা-ব্যাখ্যা শুনিয়া, তিনি তো দম্ খাইয়া পড়িলেন। কেহ পাখা আনিয়া বাতাস দিতে লাগিল; কেহ নাকে-মুখে-চোকে জলসেক করিতে লাগিল। সঙ্গে সঙ্গে নিতান্ত মিথ্যাবাদী বলিয়া পরিচিত দুই-এক জন, বৃদ্ধাকে যেন ভোগা দিয়া বলিতে লাগিল,—"না দিদিমা, তা নয়—তা নয়! তাঁদের কুমীরে নেয়-নি গো—কুমীরে নেয়-নি! আমরাও তো সে সঙ্গে ছিলেম; আমরা স্বচক্ষে দেখেছি, তাঁরা জাহাজ ধর্‌তে পারেন-নি, তাই পিছিয়ে পড়েছেন। মেলা লোকের ভিড়, জাহাজে লোক আর ধরে না; তাই জাহাজ তাড়াতাড়ি ছেড়ে দিল—তাঁরা আর'সে জাহাজে উঠ্‌তে পার্‌লেন না। পরে, দোস্‌রা জাহাজ গেলে, তাঁরা আস্‌বেন। কোন চিন্তা নেই দিদিমা, কোন চিন্তা নেই।"

নস্ত্রোত্থিত রোগীর ন্যায়, বৃদ্ধা ক্ষীণকণ্ঠে জিজ্ঞাসা করিয়া

উঠিল,—"তোরা সত্যি বল্‌ছিস্ তো? তারা তো প্রাণে বেঁচে আছে? তাদের দেখা তবে পাবো?"

"হাঁ দিদি-মা, হাঁ!—আমরা সত্যিই বল্‌ছি।' আমরা আগে থেকে জাহাজে উঠে বসেছিলেম; আমরা ঠিক দেখেছি, তাঁরা উঠ্‌তে পারেন-নি; যাঁরা কুমীরে খাওয়ার কথা রাষ্ট্র করছেন, তাঁরা কি আর কিছু দেখ্‌বার অবসর পেয়েছেন? তাঁ'দের নিজেদেরই আর একটু হ'লে সেই দশা হ'তো; তা' তাঁরা আর পরের খোঁজ রাখ্‌বেন কি?"

"সত্যি—সত্যি বল্‌ছিস্? আহা! বেঁচে থাক বাছারা—বেঁচে থাক! তারা তবে আস্‌বে?—আস্‌বে?

"আস্‌বে দিদিমা, আস্‌বে। কোন ভাবনা নেই।"

"আস্‌বে!—আস্‌বে? কিন্তু—আর কবে আস্‌বে? আরও পরে এলে, ছেলে যদি জান্‌তে পারে।"

বৃদ্ধার আবারও সেই আবল্য—সেই একই ভাবনা—"ছেলে যদি জান্‌তে পারে!"

# চতুর্থ পরিচ্ছেদ

"বুঝ্‌লি তো!"

"হাঁ!"

"মনে থাক্‌বে তো?"

"থাক্‌বে!"

"তা'হলে ঠিক বাড়ী পৌঁছে দেবো।"

"তা' তাই-ই বল্‌বো।"

"নইলে, এ চোয়াড়ের দেশ; সাদা পথে, এদেশ থেকে জাত-কুল বাঁচিয়ে নিয়ে যাওয়া বড় শক্ত। বুঝ্‌লি কি না?"

"বুঝেছি।"

"তোর নাম কি?"

(অন্যমনস্কে) "নীরদা!"

"তবেই হয়েছে; তুই সবই বুঝেছিস্‌! এত ক'রে শিখিয়ে তার এই ফল!"

(সলজ্জভাবে) "না—না, ভুল হয়েছে—হীরেমণি।"

"বাপের নাম?"

"ওটা আর কেন জিজ্ঞেসা কর? ওটা কি বদলান যায়?"

"তবেই হয়েছে। তবে থাক তুই এখানে—যা' ইচ্ছে কর। আমি চল্লেম—"

"চটেন কেন? বলছি—বলছি।"

একটী প্রৌঢ়া স্ত্রীলোক, অপর একটী যুবতীকে এইরূপে নামকরণ শিখাইতেছে। শিক্ষাচ্ছলে কখনও চোখ রাঙাইতেছে, কখনও মিষ্ট বলিতেছে, কখনও ভয় দেখাইতেছে, কখনও বা একদম্ স্বর্গে তুলিতেছে। মাঝে মাঝে, পরীক্ষা-চ্ছলে, প্রশ্নগুলি পরপর পরতাল দিয়াও লওয়া হইতেছে।

হঠাৎ আবার জিজ্ঞাসা করিল,—"সংসারে তোর আর আপনার বলবার কেউ আছে?"

যুবতী এবারও অন্যমনস্কে ছিল; কাঁদিয়া ফেলিল,—

"আমার যে সকলই আছে! অমন দেবতার মতন স্বামী, কৌশল্যার মতন শাশুড়ী—"

"আরে ম'লো য়া! আমি কি এতক্ষণ এই কাঁদুনী কাঁদ্‌তে শিখালেম? আমি বল্‌লেম,—বলবি—'আমার আপনার লোক আর কেউ নেই। তা না, এ আবার কি ঢং।"

"ওগো! না—না, আমায় আর না বলাবে, আমি সব বল্‌তে পারবো; কিন্তু তাঁদের অমঙ্গল—আমি প্রাণ থাক্‌তে—"

কণ্ঠ রুদ্ধ হইয়া আসিল; অলক্ষিতে অশ্রুজলে যুবতীর বক্ষস্থল ভাসিয়া গেল।

প্রৌঢ়া, বেগতিক বুঝিয়া, সান্ত্বনা আরম্ভ করিল। বলিল,—"বাছা, অমন অবোধের মত হলে চলবে কেন? আমি তোমার মন্দের চেষ্টা করছি, না ভালর জন্যই এমন করছি? ভাব দেখি, যে অবস্থায় তোমায় সবাই ফেলে রেখে গিয়েছিলো, আমি যদি না দেখ্‌তেম, তা'হলে তোমার কি দশা হ'ত? শেয়াল-কুকুরেই যে টেনে খেতো? বিদেশ-বিভুঁয়ে অজানা-অপরিচিত লোকে—এতটা কে কার করে থাকে বল দেখি? এতটা করে বাঁচিয়েছি বলেই, আমার একটা মায়া হয়েছে; আর সেই মায়ার বশেই তোমায় বাড়ী পৌছে দিতে চেষ্টা হচ্ছে। তা' এতেও যদি তুমি আমার কথা না শোন, তবে আর কি বলবো?"

সান্ত্বনার সঙ্গে সঙ্গে প্রৌঢ়া কিঞ্চিৎ অভিমানও প্রকাশ করিল। অবলার সরল হৃদয়—কতক্ষণ সে বেগ ধারণ করিতে পারে? যুবতী চক্ষের জল মুছিতে মুছিতে উত্তর করিল,—"ও সব কথা মনে করতে গেলে, আপনা-আপনিই যে কান্না আসে—তা আমি কি করবো?"

"কচি খুকী তো আর তুমি নও এখন, যে তোমাকে বুঝিয়ে মানুষ কর্‌বো? নিজের ভাল নিজে যদি না বোঝ, কে আর বোঝাতে পারে?"—কিঞ্চিৎ দুঃখের ভান প্রকাশ করিয়া, প্রৌঢ়া একটী দীর্ঘনিশ্বাস সহকারে আপনা-আপনি বলিল,—"হায়! ধর্ম্মই যদি রক্ষা করতে না পারলেম, তবে আর কেন সে যন্ত্রণা ভোগ ক'রে তুচ্ছ প্রাণটা বাঁচালেম?"

সহানুভূতিতে প্রাণকে যতটা অভিভূত করিতে পারে, এমন আর কিছুতেই নহে। যুবতী এবার যেন দ্বিগুণ উৎসাহে বলিল,—"আর দুঃখ ক'রো না; আমি তাই-ই বল্‌বো। যা' যা' শিখিয়ে দেবেন, তার একবিন্দুও নড়-চড় হবে না। যে যায়গায় যে যে কথা বল্‌তে হবে, আমি ঠিকই বল্‌বো। আমি প্রতিজ্ঞা ক'রে বল্‌ছি—এর আর ব্যত্যয় হবে না। তবে তুমি যেন ছেড়ো না।"

"পাগলী! আমি কি তোর তেমন মা? তোর প্রাণ আমার প্রাণ কি ভিন্ন?"—এই বলিয়া, প্রৌঢ়া যুবতীকে সাদর-চুম্বন করিলেন। যুবতীও আদরে যেন গলিয়া গেল।

# পঞ্চম পরিচ্ছেদ।

পত্রের উপর পত্র—এইরূপ কত পত্রই দেওয়া হইল। স্ত্রীর নামে লিখিলেন, ভগ্নীর নামে লিখিলেন, অবশেষে মার নামেও লিখিলেন। কিন্তু উত্তর নাই! বাস্তবিকই কোন বিপদ-আপদ

ঘট্‌লো নাকি? চিঠি লিখিলে, ভগিনীও লিখিতে পারিত, স্ত্রীও লিখিতে পারিত! তবে কেন এমন হয়? রামশরণ বাবু বড়ই ভাবনায় পড়িলেন। ইহার উপর সময় সময় আবার প্রফুল্লচন্দ্রর কথাগুলি বিদ্যুদ্বৎ মনোমধ্যে চমকাইয়া উঠায়, তিনি আরও উদ্বিগ্ন হইলেন। এক এক সময় মনোমধ্যে এখনও আন্দোলন হইতে লাগিল,—"তবে কি প্রফুল্লর কথাই ঠিক? তবে কি প্রফুল্ল পুরীর ঘাটে যে যাত্রীদের দেখিয়াছিল, তাহারাই আমার ভগিনী ও পরিবার হইবে?—আমায় লুকাইয়া পুণ্যসঞ্চয় করিতে গিয়াছে?" পরক্ষণেই অমনি স্নেহমমতা-ভালবাসা-আদি মনের বৃত্তিনিচয়, সে সন্দেহান্দোলনে অন্তরায় হইল; মনে হইল,—"না-না, তাও কি হতে পারে? তা'রা কি আমার এত অবাধ্য হ'তে পারে? আর, তাহলে, মাই বা কোথায়? মাকে তো সে দেখেনি! তারা গেলে, মাকে কি কখনও ফেলে যেতে পারে? আর মাই বা তা থাক্‌বেন কেন? মা সঙ্গে গেলে, মাকে নিশ্চয়ই দেখ্‌তে পেতো! আর তারা লুকিয়েও যদি গিয়ে থাকে—এমন হয়, মা নিশ্চয়ই সংবাদ দিতেন। তবে কখনই তা নয়।"

এইরূপ নানা দুর্ভাবনা-দুশ্চিন্তাতেই দিন কাটে। কিন্তু একটা স্থিরসিদ্ধান্ত এপর্য্যন্ত কিছুই করিয়া উঠিতে পারিলেন না। অতঃপর, নিকট-সম্পর্কীয় গ্রামের দুই-একজন মুরুব্বি-পক্ষকেই পত্র লিখিয়া সংবাদ আনাইবেন—কি নিজেই একবার বাড়ী যাইয়া সব দেখিয়া-শুনিয়া আসিবেন, এমনই একটা ভাবনা মনোমধ্যে উদিত হইল; এবং তাহারই তোলাপাড়া

হইতে লাগিল। মনে মনে এমনই সঙ্কল্প করিলেন—"একবার আপিসে গিয়া দেখা যাক; যদি ছুটী পাই, তবে তো আর কথাই নাই; নয় তো, সেখান হইতেই অমনি পত্র পাঠাইব।"

ইতিমধ্যে ডাক-পিওন এক পত্র লইয়া উপস্থিত—"রামশরণ বাবু আছেন—রামশরণ বাবু বাসায় আছেন?"

রামশরণ বাবু সবে-মাত্র আপিসের পোষাকটী আঁটিয়া, ঝির হাত হইতে তামাকের কলিকাটী হাতে ধরিয়াছেন; এমন সময় এই ডাক!

"ঝি! দেখ্ তো—দেখ্ তো!"

বলিতেও আর বিলম্ব সহিল না; জানালা হইতে ডাক-পিওনকে দেখিয়া, কলিকাটী হুঁকার মাথায় বসাইতে বসাইতে, নিজেই ঘরের বাহির হইলেন; অভিমানে ফোঁস্ ফোঁস্ করিতে করিতে, হুঁকা-কলিকা গড়াগড়ি দিতে লাগিল; ক্রমে তাহাদের চক্ষের জলের সহিত অভিমান-আগুনও নিবিল, বাবুও পত্র-হস্তে গৃহমধ্যে প্রবিষ্ট হইলেন। ঝি রাগে গিস্‌গিস্ করিতে লাগিল।

রামশরণ বাবু সেদিকে আর দৃক্‌পাত না করিয়া, তাড়াতাড়ি চসমাখানা একবার কোঁচার খুঁট দিয়া মুছিয়া লইলেন; পরে, দুই-তিনবার নাক-চোক টেপাটিপির পর তাহা ফিট হইয়া বসিলে, পত্রখানি পড়িতে লাগিলেন। পত্রখানি কিন্তু নেহাত সেকেলে মুহুরীর খুঁট-আখুরে লেখা। কাজেই অনেক চিবাইয়া চিবাইয়া ঢোক গিলিয়া পড়িতে হইল;—

"পরম শুভাশীর্ব্বাদরাশয় সন্তু বিশেষঃ, সতত ৺ স্থানে তোমাদের মঙ্গল প্রার্থনা করিতেছি তাহাতে অত্রানন্দ পরং।

পরে এ বাটীর সমাচার সমস্ত মঙ্গল; আগতে তথাকার মঙ্গলাদি লিখিবা। সংপ্রতি অনেক দিন যাবৎ তোমার কোন সংবাদিতে না পাওয়ায় বড়ই ভাবিত আছি। অচিরে তোমার কুশল সংবাদ লিখিয়া সন্তোষিবা। পরে তোমার বাটী আসার কি হইল? এই সময় একবার বাটী আসিলে ভাল হইত। কারণ, চারিদিকে বিশৃঙ্খলা। অতএব ছুটী লইয়া সত্বর একবার বাটী আসিবা। কোন মতে যেন অন্যথা না হয়। ইতি—

আঃ—তোমার মাতাঠাকুরাণী।"

পাড়ার স্কুলের ঘড়িতে এদিকে ঢং ঢং করিয়া ১০৷৷টা বাজিয়া গেল। বাবুর আর তামাকটাও খাওয়া হইল না; মনে মনে দুর্গা-নাম জপিতে জপিতে, তাড়াতাড়ি আপিসে ছুটিলেন।

'ফিন্‌লে মুর কোম্পানীর' সদর আপিস কলিকাতায়। আপিসটা খুব বনেদী। নীল ও চায়ের ব্যবসাতেই তাহারা ফাঁপিয়া উঠিয়াছে। আপিসের তাঁবে অন্যূন ২৫টা নীল-কুঠী আছে; এবং ১৫।২০টা চা-বাগিচা আছে। রামশরণ বাবুর উপর তারই এক ডিপার্টমেণ্টের ভার। ঐ সকল কাজে যত কুলী-মজুর খাটে, তাহার সমস্ত হিসাব হেড-আপিসে তাঁহার দ্বারাই পাশ হইয়া থাকে। আজ তিনি একান্তই মনস্থ করিয়াছেন, তাঁহার অধস্তন কোন কর্ম্মচারীর উপর দিন-কয়েকের জন্য সেই ভার দিয়া তিনি একবার সত্বর বাড়ী হইতে আসিবেন। আপিসে আসিয়া, তাড়াতাড়ি নামটা সই করিয়া রাখিয়া, আজ সেই চেষ্টাতেই ঘুরিতেছেন। আপিসেরও অনেকের তাহাতে সম্মতি পাইলেন। অতঃপর, মনে-মনে বাড়ী যাইবারই সঙ্কল্প স্থির করিয়া, তাড়াতাড়ি হাতের কাজ সব মিটাইতে লাগিলেন।

কিন্তু—এ আবার কি? তুরং-চা বাগিচা হইতে কোম্পানীর বড়-সাহেব, আপিসের তদানীন্তন উর্দ্ধতন সাহেব-কর্ম্মচারীকে এই মর্ম্মে এক টেলিগ্রাফ করিয়াছেন,—"তিন মাসের জন্য রামশরণ বাবুকে অবিলম্বে এখানে পাঠাইবে। বেতন ৫০৲ পঞ্চাশ টাকা বৃদ্ধি। এখানকার গোলযোগ প্রায় অনেকটা নিবৃত্তি হইয়াছে; এখন রামশরণ বাবুর মত একটী ওয়াকিবহাল লোক পাইলে, সকলই বন্দোবস্ত করিয়া যাইতে পারি। কিছুমাত্র বিলম্ব না করিয়া, তাঁহাকে পাঠাইবে।" ঐ সঙ্গে আরও জানান হয়,—"আসিবার সময়, তিনি যেন, মেদিনীপুরের চালানী যে একদল কুলী আজকাল গোয়ালন্দে পৌঁছিবার সম্ভাবনা, তাহাদিগকে পাশ করিয়া জাহাজে তুলিয়া দেন। সেখানকার 'পাশিং-অফিসারকে' ডিস্‌মিস্ করিয়াছি; তৎস্থলে নূতন লোক পাঠাইয়াছি। সে লোক পৌঁছিতে যদি বিলম্ব হয়, সেইজন্য এই ভার তাঁহাকে দিবে।"

রামশরণ বাবু খাতাপত্র সারিতেছেন, এমন সময় সাহেব তাঁহাকে ঐ টেলিগ্রাফখানি দেখাইলেন। একবার, দুইবার—উল্টাইয়া পাল্‌টাইয়া—রামশরণ বাবু তিনবার টেলিগ্রাফখানা পড়িলেন। মনে অনেকটা আশা-ভরসা হইল। তাঁহার প্রতি বড় সাহেবের এমন উচ্চ ভাব, এমনটা আশা ভরসার কথা—পরিণামের এমন শুভসংঘটন—এ কি তিনি ত্যাগ করিতে পারেন?

কাজেই আর তাঁহার বাড়ী যাওয়া হইল না—সে চিন্তা তিনি পরিত্যাগ করিলেন। তখন এই মর্ম্মে বাড়ীতে এক পত্র দিলেন,—"আমার জন্য কোন ভাবনা নাই; চাকরীর পক্ষে

আমার এক বিশেষ সুবিধা ঘটায় ও একেবারে পঞ্চাশ টাকা বেতন বাড়িয়া যাওয়ায়, দিন-কয়েকের জন্য আমায় একবার আসামে যাইতে হইল। সত্বরই ফিরিয়া আসিয়া বাড়ী যাইব। কোন চিন্তা নাই। আজই আসাম রওয়ানা হইলাম। পৌঁছিয়াই সংবাদ দিব।”

# ষষ্ঠ পরিচ্ছেদ

“বটে ?”

“হাঁ !”

“কিছুতেই কথা শুন্‌লে না ?”

“কিছুতেই না !”

“তবেই তো !”

“তবেই তো আর কি, আমি সব খোয়ালুম—সব খোয়ালুম !”

“লোভে ভুলুতে পার্‌লে না ?”

“সে কথা আর বলিস্‌নে বোন—সে কথায় আর কাজ নেই। দু’কুড়ি দু’গণ্ডা টাকা—সব জলে গেল।”

“সে টাকা তো তোমার ওকে কিন্‌তেই গিয়েছে ! কিন্তু ওর নিজের মন-বুঝের জন্যও তো কিছু করা চাই ?”

“তারও কি আর বাকী রেখেছি ? তোফা ঘর—তোফা বিছানা—তোফা আস্‌বাব ! তা’ছাড়া, গা-ভরা গয়নাগাঁটি—

সোনার হ'ক, গিল্টির হ'ক, সে তো তা' কিছুই বুঝ্‌তে পার্‌চে না!"

"কি ভাবে আছে তবে এখন?"

"আমার মাথা আর মুণ্ডু! ঐ দেখ্‌না—প'ড়ে রয়েছে! না আছে সে শ্রীচাঁদ, না আছে আর কিছু! খাওয়া নেই, শোওয়া নেই, নিদ্রা নেই—দিনরাতই কান্না! কথার মধ্যে কেবল—'কৈ, দাদার বাসাটা আমায় আজো চিনিয়ে দিলে না'?"

"বড় বিষম কথা দেখ্‌চি তো!"

"পোড়ারমুখী আমায় দ'য়ে মজালে! এমন বয়েসওয়ালা মেয়ে—এমন সুচেহারা—সে তুলনায় দামও অবশ্য খুবই কম; দেখে, মনে করেছিলুম—'আজ হ'তেই আমার সব দুঃখ ঘুচবে।' তাই সর্ব্বস্ব ঘুচিয়েছি ওর জন্যে! নইলে, কচি-মেয়ে কিন্‌লে, এককুড়ি দেড়-কুড়িতেই হ'তো এমন। কিন্তু, এ দেখ্‌ছি আমার—সাপে ছুঁচো গেলা হ'লো।"

"আচ্ছা, কারুর্ কাছে যেতে চায় না?"

"বল্‌বো কি দুঃখের কথা, আহা প্যালা মিত্রের ছেলে—ছোঁড়ার যেমন চেহারা, তেমনি রঙ্, তেমনি বাপের পয়সা—তার সম্পূর্ণ নজর ওর দিকে; পান্নামল জহরী—সে বেটা যেন পাগল ওর জন্যে! কিন্তু, হ'লে কি হবে? সব ভস্মে ঘি ঢালা হ'লো—এত যোগাড়-যন্ত্র সব ভেসে গেল!"

"আচ্ছা, কি ক'রে ওকে পেয়েছিলে?"

"সে কথা আর কি বল্‌বো—সে অনেক কথার্ কথা! তা' না হলে কি আর অমন দরে অমন একটা মেয়ে পাওয়া যায়? শুন্‌তে পাই, ওরা দুই ননদ ভাজ—বাড়ীর কর্ত্তাদের লুকিয়ে

শ্রীক্ষেত্র চলে যায়। সঙ্গে অবশ্য গাঁয়ের আরও যাত্রীরা সব ছিল। যা'বার সময় জাহাজে গিয়েছিল—যাওয়া-আসার টিকিট কিনে। আসবার সময় বড়ই ভিড়—তাড়াতাড়িতে জাহাজ ছেড়ে দেয়—সঙ্গের সাথীরা সব চলে আসে—ওরা আর উঠ্‌তে পারে না। সঙ্গে পয়সাও আর তেমন ছিল না; এদিকে হাঁটা-পথে যাত্রীরা সব আস্‌ছিল, তাদেরই সঙ্গে যুটে যায়।"

"তার পর?"

"তার পর, পথে, ওলাউঠাতে বৌটা মারা যায়। ও আর কি করে? যাত্রীদের সঙ্গেই দেশে আসে। তার পর, যাত্রী ধরা যাদের কাজ, তাদের কথা তো আর তোমার অজানিত নেই। মধ্যে থেকে, বাঁকুড়োর পথে সোনা-দিদি জুটে যায় সেও একজন পুরুষোত্তমের যাত্রী, আগের দলে আসিয়াও ঘটনাবশে দলভ্রষ্ট হইয়া পিছাইয়া পড়িয়াছে—এমনই পরিচয় দেয়। সোনাদিদি যেমন মিশুক—সে যেমন জহুরী, তা তো আর তোমাদের অবিদিত নেই; কাজেই সকলের পেটের কথা টেনে বার্ করে নিতে, তার আর বাকী থাকে না। লয় মাফিক, সুযোগ বুঝিয়া, সে-ই একদিন প্রস্তাব করে,—'ও রামশরণ বাবু! তাঁকে আমি চিনি! আমাদেরই বাড়ীর কাছে তাঁর বাসা। তা' আমিই তোমায় পৌঁছে দেব—চিন্তা কি? ছুঁড়ীর পক্ষে সেই-ই হ'ল কাল। তারপর যা যা' হয়েছে তা' তো তুমি শুনেছই।"

সন্ধ্যা হয়-হয় ঠিক এমনই সময়টায়, বাড়ীর ভিতরকার বারান্দায় বসিয়া, দুইটি প্রৌঢ়ায় কথাবার্ত্তা কহিতেছে; এবং একজন অপরের কাছে নিজের দুঃখকাহিনী বর্ণনা করিতেছে

কথা কহিতে কহিতে হঠাৎ বাহিরের দিকে তাহাদের নজর পড়িল।

"সন্ধ্যে হয়ে এলো যে! ঘরে সন্ধ্যে দিতে হ'বে—এখন তবে আসি।"

তাহাদের একজন উঠিয়া দাঁড়াইল।

"আচ্ছা, তবে এখন এস। পার তো কালও একবার এসো; দেখা যাবে—যদি কিছু করতে পারি।"

অপরা যাইতে যাইতেও যেন না বলিয়া থাকিতে পারিল না,—"দিদি! বুঝেছি, বুঝেছি; শুধু আঙুলে আর ঘি গল্‌চে না। ওকে নিয়ে আর সোজা-পথে কাজ চল্‌বে না। এখন নিজমূর্ত্তি ধরা চাই—উঠ্‌তে বস্‌তে জুতো, উঠ্‌তে বস্‌তে ঝাঁটা—তবে তো বেটী ঠিক হবে!"

"যা'হোক বোন, তোরা আছিস্ পাঁচ জন, দেখ দেখি—যদি কিছু করতে পারিস্। আমি তো হাল ছেড়েই দিয়েছি একেবারে!"

"কোন ভাবনা নেই—কাল এর বিহিত করা যাবে। আজ এখন আসি!"

"আচ্ছা, তবে এখন এস।"

প্রৌঢ়া, ভাগিনীকে বিদায় দিয়া, যেন নিতান্তই অনিচ্ছায় গৃহ কর্ম্মে ব্যাপৃত হইল।

# সপ্তম পরিচ্ছেদ।

রাত্রি প্রহরাতীত। বাড়ীর বাহিরের উঠানে বসিয়া তিন-চারি জনে কি ফুস্-ফুস্ পরামর্শ করিতেছে। ভাবনার যেন অবধি নাই। প্রত্যেকেরই যেন মাতৃদায়-পিতৃদায় উপস্থিত।

বিশেষ চিন্তান্বিত-স্বরে সুপ্রবীণ শিবরাম খুড়া বলিলেন,—"নাড়ি যেরূপ পুষ্টি দেখ্ছি, এই জ্বরটায় কি হয় বল্তে পারি না। এই বেলা যা'কিছু করে নিতে পার।"

যুবক সুরেশচন্দ্রের এ কথা যেন কানে লাগিল না। সুরেশ-চন্দ্র একটু বাধা দিয়া বলিলেন,—"যে টন্‌টনে জ্ঞান—আজ-কাল যে ওর কিছু হয়, আমার তো এমনটা মনে নেয়-না!"

শিবরামের ধারণা, তাঁহার মত হাত দেখিতে পারে, এমন লোক আর এ অঞ্চলে নাই। সুতরাং কথার প্রতিবাদে মনে মনে তিনি একটু চটিলেন; কিন্তু প্রকাশ্যে কহিলেন,—"কি জান বাপু, ঐ দেখে দেখেই আমার চুল পেকে গেল। ও সব রোগে, কথা কইতে কইতে, জ্ঞান থাক্‌তে থাক্‌তেই, কাজ রফা হয়। ঐ যে পেট-ফোলা দেখ্‌ছো—ভাবনার পেট-ফোলাই বল, আর যা'ই বল—ঐ হচ্ছে কাল। এদিকে নাড়ি থাক্‌বে টন্‌টনে, কথা কইবে সজ্ঞানে, সব চল্‌বে ঠিক! কিন্তু সময় হ'য়ে এলে, ঐ পেট-ফোলার সঙ্গে সঙ্গেই, ধাঁ করে একেবারে দম-বন্ধ

হ'য়ে আস্‌বে। তখন আর শিব-সাক্ষাৎ এলেও দু'দণ্ড ধরে রাখ্‌তে পার্‌বে না। তোমরা সব ছেলেমানুষ; তোমরা কি জান বাপু—ঐ দেখে দেখেই আমি পেকে ঘুণ হ'য়ে গিয়েছি—বেশী আর কি বল্‌বো?"

শ্যামাচরণ ভায়া, প্রৌঢ়ের মধ্যেও আপনাকে কিঞ্চিৎ অধিক-বুদ্ধিসম্পন্ন মনে করিয়া থাকেন। শিবরাম দাদার কথাটা তাঁহার বড়ই মনে ধরিল; কথাটা সম্পূর্ণ শেষ হইতে না হইতেই, তিনি বলিয়া উঠিলেন,—"ঠাকুরদা যা বল্‌চেন, তাই-ই ঠিক! ঝাঁ করে দম্‌ আট্‌কাবে, আর বুড়ীও সিঙে ফুক্‌বে। আমার মতে, যা' থাকে অদেষ্টে, এখনই কথাটার সূচনা করা ভাল।"

বৃদ্ধার কিঞ্চিৎ নিকট-সম্পর্কীয় যুবক হলধরচন্দ্র কিন্তু সে কথায়ও বাধা দিয়া বলিল,—"যেরূপ ভাবগতিক, বুড়ি এখন কিছুতেই কিছু বল্‌চে না। সে যখন নিতান্ত বুঝ্‌বে—আর বাঁচ্‌লেম না, তখনই যদি বলে। তাও যে আরও কাউকে বলে, এমন তো মনেই ধরে না।" বলিতে বলিতে, হলধরচন্দ্র যেন ইঙ্গিতে প্রকাশ করিল, মৃত্যুকালে যা-কিছু বলিবার, বৃদ্ধা তাহাকেই বলিয়া যাইবে।

প্রবীণ শিবরাম খুড়া, কথাটা তত তলাইয়া না বুঝিলেও, উত্তর করিলেন,—"আমারও সেই ধারণা। আঁচে-ওঁচে কোন কথা তুল্‌লে, অমনি বুড়ী ব'লে ব'সে—'কোন ভয় নেই, আমার শরণকে আস্‌তে চিঠি দেও, শরণকে না দেখে আমি মরচি-নে।' ও বুঁড়ী কি আর কাউকে কিছু বলে?"

উদ্ধত সুরেশচন্দ্র আবার উত্তর করিয়া উঠিলেন,—"বলুক

আর না বলুক, চেষ্টাটা এখনই চাই। নইলে, সময় ব'য়ে গেলে, সবই বৃথা হবে।"

সুরে সুর মিলাইয়া, শ্যামারণও ঐ কথাই বলিলেন,—"আমার মতে নিদেনে উইলের একটা মুশোবিদে হ'য়ে থাক; নিতান্ত পক্ষে, নিদেন-কালে, হাতে ধরে একটা ঢেরা-সই ক'রে নিলেও হ'বে। একবার সব জিনিসপত্রগুলো তো দখলে এসে পড়ুক, তারপর তখন দেখা যাবে—কিসে কি হয়!"

প্রবীণ শিবরাম খুড়ারও অনেকটা সেই মতই হইল। তিনি অগত্যাপক্ষে বলিলেন,—"রামশরণকে না দেখা পর্য্যন্ত ও যে কিছু বল্‌বে, এতো আমার বোধ হয় না। তবে আমাদের কাজ আমরা ক'রে রাখি—এই মাত্র।"

শ্যামাচরণও তাই বলিলেন; আর বলিলেন,—"আমাকে দেখ্‌লেই কেবল বলে—'শরণকে আমার চিঠি লিখেছ তো—কৈ, সে তো এখনও এলো না!' দেখা হলে, বুড়ীর আর কোন কথা নেই—কেবল ঐ এক কথা।"

শিবরাম (সাশ্চর্য্যে)।—চিঠি কি লিখেছ নাকি?

শ্যামাচরণ।—রামও!

শিবরাম।—খবরদার—খুব সাবধান! সেটা এসে প'লে, সবদিক মাটি! নাই হ'ক উইল, ম'লে পরে টানাটানি করেও কিছু পেতে পার; কিন্তু সে এলে সব দিক্ ফরসা!

শ্যামাচরণ।—সেও কি হয়?

এই কথায় হলধরচন্দ্রের মুখটা যেন ম্লান হইল। হলধর আমতা-আমতা-স্বরে বলিল,—"হরে মুহুরী সেদিন একখানা লিখেছে যে! তাতেই যদি—"

সকলে বাধা দিয়া বলিলেন,—"সে হোক। তুই যেন আর লিখে বসিস্-নে।"

"না—না—তা নয়—তা নয়—তবে—"

"তবে কি রে? লিখেছিস্ নাকি কিছু? কবে লিখ্‌লি? করেছিস্ কি রে?"

হলধরচন্দ্র নিতান্ত অপ্রতিভ, লজ্জায় অনেকক্ষণ নিরুত্তর। অবশেষে, সকলের নিতান্ত পীড়াপীড়ির পর, সলজ্জভাবে উত্তর করিল,—"কি কর্‌বো দাদা-ম'শায়, বড় মাথার দিব্যি দিলে —বড় কাঁদ্‌তে কাঁদ্‌তে হাতে ধ'রে বল্‌লে—কিছুতেই তাই সে কথা ঠেল্‌তে পারলেম না। তাই আমি রামশরণ দাদাকে আস্‌তে চিঠি লিখেছি। তা' সে চিঠি পেয়ে তিনি যে আস্‌বেন, সে কথা মনেও কর্‌বেন না।"

"তবেই দেখ্‌ছি হয়েছে; তুই সব্ মাটী করেছিস্।"

সকলে একবাক্যে এই কথা বলিয়া, তাহাকে ভৎর্সনা করিতে লাগিলেন। সহসা মস্তকে বজ্রাঘাত হইলেও বুঝি এতটা কষ্ট হইত না—সকলে এমনই মর্ম্মাহত হইলেন।

হলধরচন্দ্র আমতা-আমতা-স্বরে কহিল,—"সেজন্যে আপনাদের চিন্তা নেই—সে চিঠি পৌঁছাতে-পৌঁছাতেই বুড়ীর শেষ হবে। আপনারা এখনকার যা কর্ত্তব্য হয়, তা'ই করুন।"

কথাটা শিবরাম খুড়ার বড়ই মনোমত হইল। তিনি বলিতে লাগিলেন,—"আমিও তো তাই বলি! নাড়ীর য়া' গতিক, তাতে এই জ্বরটার পরই যে কি হয়, তা' বলা যায় না। তা' তার জন্য আর এত চিন্তা কেন? রামশরণ এসে পৌঁছান

তো দূরের কথা, আমি নিশ্চিত বল্‌ছি, চিঠিও পৌছানর ভর সইবে না। সে বিষয়ে তোমরা সব নিশ্চিন্ত হও; আর এখনকার যা করবার, তারই চেষ্টা পাও। কি বল শ্যামাচরণ! তোমরা কি মত?"

"আজ্ঞে, যা' বল্‌ছেন।"

"তবে মুশোবিদেটা এখনই করে আনো ঝাঁ ক'রে। আমি যাই—আর একবার হাতটা দেখি-গে।"

এই বলিয়া, শিবরাম প্রস্থান করিলেন। শ্যামাচরণ, হরিদাস মুহুরীর নিকট একটা মুশাবিদা করিতে গেলেন। অপরাপর সকলে, আন্দাজ-মত, বুড়ীর কি কি স্ত্রীধন ও নগদ সম্পত্তি আছে, তাহারই তালিকা প্রস্তুত করিতে লাগিলেন। ফলতঃ কোনরূপে বুড়ীর একটা ঢেরা-সইও যাহাতে লইতে পারা যায়, এমনই সব যোগাড়-যন্ত্র হইতে লাগিল।

# অষ্টম পরিচ্ছেদ।

"কিছুতেই স্বীকার পাওয়াতে পার্‌লেম না। চোরের অধিক মার, মেরেছি; আঙুলের নোখের, মাঝে শলা পুরে দিয়েছি; ছিঁচ্‌কে পুড়িয়ে লাল ডগ্‌ডগে করে, গায়ে ছাঁকা দিতে গিয়েছি; কিন্তু কিছুতেই রাজী হলো না।"

"কি বলে হতভাগী ?"

"বেদম মারেও কথাটি কয় না ; নিতান্ত যখন কষ্ট হয়, তখন হদ্দ কাঁদ্‌তে কাঁদ্‌তে বলে–'উঃ—বড় যন্ত্রণা—আমি এখনও মলেম না ?' ছুঁড়িটার কাণ্ডকারখানা দেখে, আমি তো অবাক! লোভে ভুল্‌লো না, ভয়ে ভুল্‌লো না, গালিগালাজে ভয় নেই, যন্ত্রণায় ভয় নাই, মরণে ভয় নেই। এ বয়সে আমি অনেক দেখেছি, অনেককে ঠিক্ করেছি ; কিন্তু এমনটী কখনও দেখি-নি। আমি যে আমি–আমিও ওর কাছে হার মান্‌লেম !"

"তবে বোন, আর নয়—আজ আমার কারখানাটাই একবার দেখ। আমি শিকড় ধরে টান টান্‌বো—দেখি কোথায় যায় ? বেটি বদ্‌মায়েসের ঝাড় ; মার-ধ'রে ওর কি কিছু হয় ? যার জন্যে ওর এত ভিট্‌কেল্‌মি, আজ আমি ওর তাই খোয়াবো। আর তা' না হলেও, ও জব্দ হবে না কিছুতেই—তা গেলেই ওর দড় ভাঙ্‌বে জানিস্। ও যে সতীত্ব-সতীত্ব ক'রে প্রাণ পর্য্যন্ত পণ করেছে, আমি ওর আজ তারই মাথা আগে খাবো ; তার পর অন্য কথা ? আমি আজ হৃদয় বাবুকে ঠিক করে রেখেছি—সে বেটাই ঠিক্ কাম ফতে করে দেবে! সে বলেছে, খাঁটি-মাটি একটু টেনে—এই এখনই আস্‌বে !"

"তা যেন বটে ! ওর কাছে পার্‌বে কি ?"

"পার্‌বে না-কি ? খুব্ পার্‌বে ! একলা যদি নাও পারে, দু'তিন্‌টে গুণ্ডা শুদ্ধ ঠিক আছে——"

"সে বরং হ'তে পারে। বেটীর গুমোরটা একবার ভাঙ্‌তে পার্‌লেই হয় বটে ! তা' বেস্—তা'ই—তোমারই উপর ভার।

দেখ বোন—যদি কিছু কর্‌তে পার। মার-টার খেয়ে, এই সময় কিন্তু খুব বেহুঁস্ হয়ে পড়ে আছে। ঘরের দরজাও খোলা আছে। এখনই যদি পার্‌তে—"

এমন সময়, টলিতে টলিতে, হৃদয় বাবু উপস্থিত। নেশায় যত না হউক, বাবু রঙেই চতুরং—আমোদেই টলটলায়মান।

"চুপ—চুপ—মাত্‌লামী করিস্‌নে চাঁদ!"

"দূর শালী, আমি কি মাতাল হ'য়েছি! কৈ, কোন্ ঘরে?"

রাত্রি গম্‌গম্ করিতেছে। চারিদিক 'নিস্থতি'।

"আস্তে—আস্তে!"

দূর হইতে দুই জনে ঘর দেখাইয়া দিল। আঁধারে আঁধারে একটী অপরিচিত পরপুরুষ আসিয়া, একটী অপরিচিতা কামিনীর ঘরে প্রবেশ করিলেন। স্ত্রীলোক দুইটী তফাতে সরিয়া গেল।

ঘরের ভিতর একটী মিটমিটে প্রদীপ জ্বলিতেছিল কামোন্মত্ত যুবা ধীরে ধীরে অগ্রসর হইল।

"কে—কে তুমি?"

যুবতী চমকিয়া উঠিল,—"কে—কে তুমি?"

পরক্ষণেই উন্মত্তভাবে বলিতে লাগিল,—"একি—একি! কে—কে তুমি?"

যুবতী কাঁপিতে লাগিল।

"তুমি!—তুমি এখানে?"

যুবকও সুপ্তোত্থিতের ন্যায় বলিয়া উঠিলেন,—"তুমি! —তুমি এখানে?"

যুবতী আরও কাঁপিতে লাগিল। সঙ্গে সঙ্গে যেন তাহার স্বর বন্ধ হইয়া আসিতে লাগিল।

যুবক আরও বিস্ময়-জড়িত-স্বরে উদ্বেগের সহিত বলিয়া উঠিলেন,—"শ্যামা!—শ্যামা!—তুমি এখানে? তুমি এখানে কেমন করে এলে?"

শ্যামা, বিস্ময়ের সহিত, ভয়-বিহ্বল-চিত্তে বলিয়া উঠিল,—"একি দেখি! তুমি!—তুমি!—সত্যিই কি তুমি? তুমি কি এখনও বেঁচে আছ?—না, ভূত হয়েও আমার ধর্ম্ম রক্ষা করতে এসেছ।"

যুবক কম্পিত-কণ্ঠে বলিতে লাগিলেন,—"শ্যামা!—শ্যামা!—আমি ভূত নই!—দেখ, দেখ, আমি ভূত নই—আমি হৃদয়—তোমার স্বামী——"

"স্বামী—স্বামী?—আমার স্বামী?—আমার স্বামী তো জলে ডুবে——"

শ্যামার কথা শেষ হইল না। যুবক অগ্রসর হইয়া, শ্যামার হস্ত ধরিতে গিয়া, বলিলেন,—"শ্যামা! এই দেখ, আমি ভূত নই—আমি তোমার স্বামী! আমি পদ্মায় ডুবেছিলেম বটে, মরি-নি!"

শ্যামা শিহরিয়া সরিয়া গেল।

যুবক আবার বলিতে লাগিলেন,—"আমি পদ্মায় ডুবেছিলেম বটে, মরি-নি! পার হওয়ার সময়, বিকেল-বেলা, হঠাৎ একটা ঝড় উঠে নৌকোখানাকে ডুবিয়ে দেয়। আমাদের গাঁয়ের হরে কামার, ঢাকার কেঁদারে মুহুরী—তারাও সব সেই নৌকোতেই ছিল; নৌকো-ডুবির পর, কে কোথায় ভেসে যায়, কিছুই

আর জান্‌তে পারি-নে; তারাও দেখে যে, আমিও তলিয়ে গেলেম। আর সেই থেকেই দেশে রাষ্ট্র—আমি ডুবে মরেছি। কিন্তু হায়! এই সব দেখ্‌তে হ'বে ব'লেই বুঝি—”

বলিতে বলিতে, যুবকের চক্ষু অশ্রু-ভারাক্রান্ত হইয়া আসিল। শ্যামা একদৃষ্টে যুবকের মুখপানে চাহিতে লাগিল।

যুবক, আপনা-আপনিই মনোগতি প্রতিরোধ করিয়া, আবারও বলিতে লাগিলেন,—“ডুবে ডুবেই অনেকটা দূর গিয়ে, শেষে আমি ভেসে উঠি—স্রোতে ও ঝড়ে আমায় যেন উড়িয়ে নিয়ে যায়। প্রায় এক-কোশ দূরে একটা ঘাটে কতকগুলো নৌকো বাঁধা—আমি তারই একখানাতে গিয়ে আট্‌কে পড়ি। জ্ঞান আমার তখনও খুব ছিল; আমি চেঁচিয়ে উঠি। ঝড় একরকম তখন থেমে গিয়েছিলো; মানুষের সাড়া পেয়ে, মাঝিরা আমার তুলে ফেলে—গা-হাত-পা মুছিয়ে দেয়—কাপড় ছাড়ায়।”

যুবতী ছলছল-নেত্রে পাগলের মত চাহিয়া রহিলেন।

যুবক আরও বলিতে লাগিলেন,—“কল্‌কাতায় পালানর ঝোঁকটা তখনও কিন্তু আমার বেদম! আমি তা'দের কাছে তাই নাম-ভাঁড়াই, বাড়ীর ঠিকানায়ও ফরিদপুর-জেলার একটা গ্রামের নাম করি। তার পরই আর কি—পর দিন তাদের কাছ থেকে বিদেয় নিয়ে, সটান গোয়ালন্দ হ'য়ে, কল্‌কাতায় চলে আসি। কারুকে আর খোঁজ-খবরটি পর্য্যন্ত দিই-নে; আত্মীয়-লোকের সঙ্গেও দেখা-সাক্ষাৎ করি-নে; কোনখানে কারুর সঙ্গে দেখা হওয়ার সম্ভব হ'লে, মুখ ঢাকা দিয়ে পেছিয়ে পড়ি। মা মরার পর আত্মীয়-স্বজনকে লুকিয়ে বাড়াঘরগুলো

বদ্‌খেয়ালিতে উড়িয়ে দেওয়ায়, মনেও কতকটা বিকার জন্মে-ছিল; তাই আর কারুর সঙ্গে দেখাই করবো না, স্থির করেছিলেম।

"কল্‌কাতায় এসে, তার পর যা' যা' কর্‌ছি, তা' তো দেখ্‌তেই পাচ্ছ। কাজের মধ্যে একরকম মুটেগিরি বল্‌লেও হয়; আর তার উপার্জ্জন—দেখ্‌ছোই তো এই সন্ধ্যায়!"

যুবক বড়ই কষ্টের সহিত যেন এই কথাগুলি বলিতে লাগিলেন।

সঙ্গে সঙ্গে শ্যামার চোখের ঘোর যেন কাটিয়া গেল। শ্যামা দেখিল—এবে সত্যই তার স্বামী হৃদয়! শ্যামা কাঁদিতে কাঁদিতে বলিল,—"স্বামী? তবে তুমি আমায় রক্ষা কর—আমার বাঁচাও—আমার মান যায়, ধর্ম্ম যায়, প্রাণ যায়—আমার বাঁচাও।"

যুবকও উন্মত্তের প্রায় আবার জিজ্ঞাসিলেন,—"শ্যামা—শ্যামা! তোমায় এখানে কে আন্‌লে?"

শ্যামা উদ্বেগের সহিত বলিতে লাগিল,—"আমি নারকী—আমি মহাপাতকী, তাই এমন ঘটেছে আমার! আমি মাকে ফাকি দিয়ে—দাদাকে লুকিয়ে—বৌকে ভুলিয়ে নিয়ে, পুণ্যি কর্‌তে গিয়েছিলেম; তারই ফল এই হাতে-হাতে। আমার পাপের কি অন্ত আছে? যে সতী-লক্ষ্মী বৌ—আমার কথায় ওঠে-বসে, আমার কথায় মরে-বাঁচে, আমি তাকেই রাস্তায় মেরে ফেলে এয়েছি; সে সব পাপ আমার কোথায় যাবে আর?"

উন্মাদের মত শ্যামা আত্মগ্লানি করিতে লাগিল।

যুবক মিষ্টকথায় ততই তাহাকে সান্ত্বনা করিতে লাগিলেন। আরও বলিলেন,—"আর কেঁদো না—চেঁচিও না—তা হ'লে

কাজে বিঘ্ন ঘট্‌তে পারে। চুপিচুপি কথা কও, আর গোলমালে কাজ নেই। তার পর যা', যা' কর্‌তে হবে, দেখি আমি বিবেচনা ক'রে।"

শ্যামা একে একে আদ্যোপান্ত সমস্ত বলিল। বাড়ী হইতে বাহির হওয়া হইতে আরম্ভ করিয়া, এখনকার অবস্থা পর্য্যন্ত সমস্তই সংক্ষেপে আনুপূর্ব্বিক বলিল। শেষ বলিল,—"আমায় রক্ষা কর—আমায় বাঁচাও।"

"তুমি চুপ কর—তোমার কোন চিন্তা নেই—আমি এখনই চল্‌লেম—দেখি, কোন উপায় হয় কি না!"

যুবক গৃহ-নিষ্ক্রান্ত হইবার উদ্যোগ করিলেন।

শ্যামা, তাঁহার পা-দু'খানি জড়াইয়া ধরিয়া, কাঁদিতে লাগিল,—"তুমি আমায় ফেলে যেও না! তুমি চলে গেলে, আমি যে আর এক দণ্ডও বাঁচতে পার্‌বো না।"

যুবক আশ্বাস দিলেন,—"ভয় নেই—আমি আসি। তুমি ভয় করো-না—আমার কথা শোন।"

যুবক বহির্গত হইলেন। অপর ঘরে স্ত্রীলোক দুইজন অপেক্ষা করিতেছিল। অনেকক্ষণ তাহাদের সহিত চুপি চুপি কি পরামর্শ করিলেন। তারপর সেখান হইতেও চলিয়া গেলেন।

# নবম পরিচ্ছেদ।

কেহ বলিতে লাগিল,—"বেটাকে জালিয়াতে ফেলা যাক।"

কেহ বলিতে লাগিল,—"হাতে একটা ঘটিবাটী দিয়ে, চোর ব'লে পুলিশ-সোপর্দ্দ করে দেওয়া যাক।"

নবকুমার চন্দ্র, আজ পাঁচ মাস যাবৎ পেনু উকীলের মুহুরী-গিরি করিয়া, আপনাকে একজন বিশেষ আইনজ্ঞ বলিয়া মনে করিয়া থাকেন। এতক্ষণ ভাবিয়া ভাবিয়া, কিঞ্চিৎ গম্ভীর-স্বরে, তিনি বলিয়া উঠিলেন,—"অনধিকার-প্রবেশ, পরস্ত্রীর প্রতি আক্রমণ—আইনের এমন্ একটা ধারাতেও ফেলা যায়।"

ইতিমধ্যে, সকলের উপর টেক্কা দিয়া, শ্রীমান্ পরাণকৃষ্ণ চাটুর্য্যে ভায়া বলিয়া উঠিলেন,—"খানসামা-গলি-থানার রাম কান্ত ইনিস্‌পেক্টার আমার সম্বন্ধীর বোনপো-জামাই। আমারও সঙ্গে তার খুব দহরম-মহরম!—এক গ্লাসের ইয়ার আর কি? কুছ্ পরওয়া নেই—তারই দ্বারা আমি এখনই বেটাকে জব্দ ক'রে দিচ্ছি! বড় জোর—দু'এক গ্লাস টানানর ওয়াস্তা!"

কথার সঙ্গে সঙ্গেই, সুরে সুর মিলাইয়া, জানি-না কি ভাবে, অবিনাশচন্দ্র বলিয়া উঠিলেন,—"নিদেনে, নতুন মেয়ে-মানুষটার

লোভেও তো আছে।"

অমনি, বাড়ীওয়ালীও বলিয়া উঠিল,—"তা' বাপু, তা'তেও আমি রাজি! টাকা আমার গিয়েছে, না যেতে আছে? ও বেটাকে জব্দ কর্‌বার জন্যে আমি সব কর্‌তে রাজী আছি। বেটা মিছরির ছুরি হেনেছে বুকে?"

কথায় সায় দিয়া, অবিনাশচন্দ্র আবার বলিয়া উঠিলেন,—"ঠিক্ বলেছ মাসী? বেটা ঠিক্ মিছরির ছুরিই হেনেছে বুকে!"

কথাটা মনোমত হওয়ায়, বাড়ীওয়ালী উৎসাহের সহিত বলিয়া উঠিল,—"তার কি আর কথা আছে? আর একটু হ'লে কি আর রক্ষে থাক্‌তো? ভাগ্যিস্ দুঃখীরাম জমাদারের সঙ্গে আমার সম্প্রীতটা ছিল—ভাগ্যিস্ সে এলে খাতির-যত্ন ক'রে পান-তামাকটা খেতে দিয়ে, আদর-অভ্যর্থনা করি। বল্ দেখি একবার—সে যদি এসে খবরটা না দিয়ে যেতো, তবে কি হ'তো এতক্ষণ? এ যোগাড়-যন্ত্রই বা কোথা থেকে হ'তো—আর কোথায়ই বা এতক্ষণ থাক্‌তেম আমরা? বিশেষ,যদি রাত্রিকালও না হ'তো, তবে তোদেরই বা কোথায় দেখা পেতেম? এই যে ছুঁড়িটাকে সরিয়ে রেখে এলেম ঝাঁ ক'রে, তাই বা তা'হলে হ'তো কোথা থেকে? কর্‌লে কিছু দিতো, না মা-বাপ কিছু বল্‌তে দিতো? বেটা এমন কাণ্ডটাই বাধিয়েছিলো এখনই; বেটাকে ছাই পেড়ে কাট্‌লেও এ রাগ যায় না?"

"ঠিক তো—ঠিক্ তো!"

আর আর যাঁহারা বাড়ীওয়ালীর সহায়তা করিবার জন্য সাজিয়াছিলেন, তাঁহাদের সকলেরই প্রতিজ্ঞা—বেটা যাতে জব্দ হয়। বেশীর ভাগ কেহ কেহ আবার দুঃখ প্রকাশ করিয়া বলিতে লাগিলেন,—"ঐ রকম সব ছোট্ট-লোকদের জ্বালাতেই,

এসব যায়গায়, ভদ্রলোকদেরও মান-সম্ভ্রম ক্রমে নষ্ট হ'তে চললো। দুই-এক বেটা বদমায়েস্ জুটে, আমাদেরও মুখে চুণকালী দিলো। এসব যায়গায় আগে আমাদের কি সম্ভ্রমই না ছিল; কিন্তু বেটাদের জ্বালায় সব গেল? দুষ্টু গরুর সঙ্গে কপিলে-গাইও বাঁধা পড়ে; আমাদেরও ক্রমে দেখ্ছি, তা'ই হ'তে হ'লো। হায়! এসব কি কম দুঃখের কথা!"

সঙ্গে সঙ্গে কেহ কেহ অমনি সুর ধরিলেন,—"এর বিহিত সুতরাং আমাদেরই করা উচিত। বেটা যা'তে জব্দ হয়, তা' না করতে পার্লে, আমাদের আর মুখ-দেখান ভার হ'বে।"

"ঠিকই বটে—ঠিকই বটে! এর বিহিত আমাদেরই করা উচিত।"

সকলের মুখ হইতেই একবাক্যে ঐ রায় প্রকাশিত হইল। স্থির হইল, বাড়ীওয়ালীর গায়ে আঁচটী পর্য্যন্ত লাগিবে না, অথচ তাঁহারাই কার্য্য সমাধা করিয়া দিবেন। আর, তাহা না করিয়াই বা তাঁহাদের উপায় কি? বাড়ীওয়ালীর যাহারা বন্ধু-বান্ধব বা বনেয়া মেয়ে-মানুষ—কর্ত্তারা তো তাদেরই পোষা 'ময়না!' তার আর বুলি না সরিবে কেন? এ রকম দু'দশটা কথা না রাখিলে, তাঁদের আর ঠাঁই কোথায়? বিশেষ, নিরীহ 'বাড়ীওয়ালী মাসীর' প্রতি অকারণ একজনের এতটা জুলুম—এটা সকলেরই অন্তরে অন্তরে বিঁধিয়াছে যে! সুতরাং একবাক্যে সকলেই লাফাইয়া উঠিলেন। রামকান্ত ইন্‌স্পেক্টারের সহিত যোগা-যোগেই কাজ হইবে—চাই তাতে দু'শো লাগুকই, আর দশ-বিশ বাঁচুকই—সকলেরই সেই মত

ঘরের পয়সা খরচা করিয়াও একবার শেষ পর্য্যন্ত দেখিবেন—এমনই সকলের প্রতিজ্ঞা হইল।

পরাণকৃষ্ণের পরামর্শই তখন স্থির হইয়া গেল। খানসামা গলির থানাতে গিয়া, রামকান্ত ইনিস্‌পেক্টারের সহিত বন্দোবস্ত করাই ঠিক।

রাত্রি দু'পুর হইতে ঘুরিতেছেন। কাজ কিন্তু কিছুই হইল না। থানার গেটে যার পাহারা, সে তো একবার আদ্যোপান্ত সমস্ত পুঙ্খানুপুঙ্খরূপে শুনিয়া লইল। পরে, তার জুড়িদার দুই জন—তাহারাও একে একে, আবার প্রথম হইতে আরম্ভ করিয়া, সমস্ত কথা পর-পর শুনিয়া লইল। হেডকনেষ্টবোল আসিলেন; তিনিও ঐরূপ শুনিলেন। ক্রমে পাহারাওয়ালা-জমাদারদিগের যত বদলী যাইতে-আসিতে লাগিল, তাহারাও, তারই মধ্যে একটু একটু অবসর করিয়া লইয়া, ব্যাপারখানা সব শুনিয়া লইল।

মধ্যে একবার রাইটার-কনেষ্টবোলের সাক্ষাৎ পাইলেন। কিন্তু ব্যাপারটা পরপর সব শুনিয়া, অনেক ইতস্ততের পর, তিনি বলিলেন,—"অত কথা সব ডায়েরি-জাত করতে তো পারি-নে! হদ্দ এই লিখে নিতে পারি—তোমার অমুক মানুষ কাল বিকেল থেকে নিরুদ্দেশ। তার চেয়ে বেশী লিখ্‌তে আইনে আটকায়। ২৪ ঘণ্টার আগেকার কথা লেখাতে গেলেও দোষ; লিখ্‌লে তো বে-আইনে কাজই করা হয়। তবে তুমি অত ক'রে ধরেছো, তারই খাতিরে আমি না হয় এই পর্য্যন্ত লিখে নিতে পারি—'কাল বিকেল থেকে তোমার

'মানুষ নিরুদ্দেশ।' বাস্—রাজী হও তো, সই কর—চলে যাও।"

"সে কি? সে কি বলেন? তা'হলে আমার আর কি হ'লো? আমি যে তা'কে—"

"থাম—থাম! আর আমার কাজ নয়—থাম! ইনিস্‌পেক্টারকে বল-গে যাও।"

"তিনি কোথায়? কেমন ক'রে তাঁর দেখা পাবো? আপনি তাঁর সঙ্গে যদি—"

"ভালা আপোদ দেখ্‌ছি! ঐখানে চুপ ক'রে ব'সে থাক; দেখা হ'বে এখনই।"

বড়ই রুক্ষস্বরে ঐ কথা-কয়েকটী বলিয়া, রাইটার-কনেষ্টবোল মহাশয়, খাটিয়ায় গিয়া আড়া-মোড়া ভাঙ্গিতে লাগিলেন।

ক্রমে রাত্রি প্রভাত হয়-হয়। কিন্তু কার্য্য কিছুই হইল না। ইনিস্‌পেক্টারের সঙ্গেও এ পর্য্যন্ত দেখা হইল না; কেহ কোন কথার উত্তরও এপর্য্যন্ত সঠিক দিল না! বেশীর ভাগ, এক আদবার এক আদজন কনেষ্টবোল আবার, আধা-হিন্দি আধা-বাঙ্গালায় জিজ্ঞাসা করিয়া দেখিল,—"টাকাকড়ি কিছু আছে বল্‌তে পারিস্! থাকে তো, একবার ইনিস্‌পেক্টারকে জাগিয়ে, দেখি চেষ্টা ক'রে।" কিন্তু, পরক্ষণেই, তাঁহার হাতে পয়সা-কড়ি কিছুই নাই—তিনি নিদারুণ বিপদগ্রস্ত হইয়া আসিয়াছেন শুনিয়া, দাঁতমুখ বিকট-শিকট করিয়া, চলিয়া যায়। কেহ কেহ আবার ঠাট্টা-বিদ্রূপচ্ছলে—অবশ্য নির্ভাজ সত্য কথাতেই—মনের আসল ভাবটাও প্রকাশ করিয়া বলে,—

"শালার পয়সা নেই, কড়ি নেই,—শালা মাগ খালাস্ করতে এসেছে রে! যা' শালা যা'—মাগ বিক্রী কর্‌গে আগে, তার পর সেই টাকা নিয়ে থানা-পুলিশ করতে আসিস্! থানাপুলিশ কি আর অম্‌নি হয়? পুলিশ, বেটার মাইনে-খেগো চাকর আর কি?"

এমনই কারখানাটা এতক্ষণ চলিতেছিল! এদিকে রাত্রিটাও প্রভাত হইয়া গেল। কথাটাও সেখানে যা' রাষ্ট্র হইবার, হইয়া গেল; যোগাড়-যন্ত্রও যাঁহাদের যা', সব ঠিক হইয়া গেল। কিন্তু, যিনি সমস্ত রাত্রি থানার দরজায় বসিয়া আছেন—থানার টিক্‌টিকি হইতে সকলকে বিনয় করিয়া আপনার দুঃখ-কাহিনী বলিতেছেন, তাঁহার কোনই ফল ফলিল না। মধ্যে একবার চকিতের ন্যায়, থানার ইনিস্‌পেক্টার বাহাদুরের সঙ্গে দেখা হইয়াছিল; কথাগুলোও তিনি সব শুনিয়া লইয়াছিলেন; কিন্তু উত্তর দিয়াছিলেন,—"যাও—যাও, ও সব কথা জমাদারকে জানাও-গে যাও।" কিন্তু, জমাদারকে সে কথা জানাইতে গেলে, তিনি ফিরাইয়া-ঘুরাইয়া টাকার কথাই বারম্বার জিজ্ঞাসা করেন ও আবার ইনিস্‌পেক্টারের সহিত দেখা করিতে বলেন। আর, সেই দেখা করার আশাতেই রাত্রি প্রভাত হইয়া গেল।

বেলাও ক্রমে আটটা। এর মধ্যে, তিনি আর সূত্রই পাইলেন না। তাঁহার অভিযোগে কেহ কর্ণপাতই করিল না। অথচ, এ আবার কি?—তাঁহাকে আর ফিরিয়া যাইতেও দেয় না কেন? যাইবার চেষ্টা পাইলে, প্রথমতঃ কনেষ্টবোলেরা বলিয়াছিল,—"এখনই সব ঠিক হ'বে; ফিরে যেতে হ'বে না।" এখন

আবার অন্যভাবের কথাবার্ত্তা সুরু করিল। হঠাৎ দারোগা মহাশয় হুকুম দিলেন,—"বাঁধ শালাকে—লাগাও হাতকড়ি। বেটা জালিয়াৎ—বেটা জুয়োচোর—বেটা বদ্‌মায়েস্!"

সঙ্গে সঙ্গে দুইজন কনেষ্টবোল অমনি, হাতে হাতকড়ি দিবার যোগাড়-যন্ত্র করিতে লাগিল।

চক্ষুস্থির আর কি?

"ওকি বলেন আপনারা? রাত্তির দু'পুর থেকে ঘুরছি আমি—আমার এমন বিপদ, এসময় কি বিদ্রূপ ভাল লাগে? আমায় কি পাগল—"

"চোপরাও শালা!—জোচ্চোর, জালিয়াৎ, বদ্‌মায়েস্!"

সঙ্গে সঙ্গে দুই তিন জনে হাত-কড়ি লইয়া বাঁধিতে গেল।

"এ কি? এ কি করেন? আমার যে বড় বিপদ! আমার স্ত্রী যে বেশ্যালয়ে বিক্রীত—আমি যে তাকে বাঁচাবার জন্যে এসেছি! আমার ধর্ম্ম যায়—মান যায়—প্রাণ যায়; আপনারা এসময় এমন করবেন না—আমার বাঁচান, আমায় রক্ষা করুন—"

"চোপরাও শালা—ফের বদ্‌মায়েসী? শালাকো আবি ঠাণ্ডা-গারদমে লে যাও তো রামসিং!"

"আপনারা মা-বাপ; আপনারা মারলেও মারতে পারেন, রাখলেও রাখতে পারেন! আমার যা' বলতে হয়, যা করতে হয়, পরে বলবেন, পরে করবেন! এখন কিন্তু আমায় বাঁচান—আমার প্রাণ যায়, ধর্ম্ম যায়—আমার বাঁচান।"

যতই অনুনয়-বিনয় করিয়া বলেন, "আমায় রক্ষা করুন, আমায় বাঁচান"; দারোগা মহাশয়ের ততই ঐ কড়া হুকুম!

সঙ্গে সঙ্গে তাঁহার সে হুকুম, কার্য্যেও বাহাল হইতে লাগিল।

তিনি কাঁদিতে কাঁদিতে বলিতে লাগিলেন,—"ওগো! আমায় কি দোষে তোমরা এমন কর্‌ছ? আমি তো এর কিছুই জানিনে? আমায় ছেড়ে দেও—আমি যাই—আমরা ধর্ম্ম গেল, সব গেল—আমায় ছেড়ে দেও—আমায় আর আট্‌কে রেখো না! ও গো! আমার স্ত্রী যে এখনও বেশ্যালয়ে; তোমরা তারে বাঁচাবে ব'লে এসেছিলেম যে! তোমরা ও কি কর? ওগো! তোমাদের পায়ে পড়ি—তোমরা আর দেরী ক'রো না, আর দেরী ক'রো না। হায়! এতক্ষণ তার যে কি সর্ব্বনাশ হ'লো, সে বোধ হয় এতক্ষণ প্রাণে মারা পড়্‌লো; ওগো! তোমরা একবার চল—একবার চল—আগে তাকে বাঁচাবে চল! জাত যায়—ধর্ম্ম যায়—তাকে বাঁচাবে চল।"

কিন্তু সে কথা কে শোনে? হাতে হাতকড়ি পরাইতে পরাইতে, তিন-চারি জনে ধরিয়া, তাঁহাকে একটা ঘরের মধ্যে পুরিয়া চাবি-বন্ধ করিতে গেল। তিনি ততই চেঁচাইয়া চেঁচাইয়া কাঁদিতে লাগিলেন। কি অপরাধে, কেন তাঁহাকে এরূপে আবদ্ধ করা হইতেছে, সে কথাও কেহ আর বলিল না; তাঁহার কোন কথাও কেহ আর শুনিল না। তিনি কেবল হায় হায় করিতে লাগিলেন,—"হায়! আমি কি নরাধম? আমি জীবিত থাক্‌তে আমার স্ত্রীর এই দশা আমায় দেখ্‌তে হ'লো? আমি বেঁচে থেকেও তার ধর্ম্ম রক্ষা কর্‌তে পার্‌লেম না? এর চেয়ে, কেন আমার মরণ হ'লো না। মরণই যে আমার এর চেয়ে ছিল ভাল!"

এমনই মর্ম্মভেদী যন্ত্রণা উপভোগ করিতে করিতে, হতভাগ্য হৃদয় আবদ্ধ হইলেন। তখন আর তাঁহার কোনই খোঁজখবর পাওয়া গেল না। এদিকে, বেশ্যালয়ে শ্যামারই যে আর কি দশা হইল, তিনিও তাহা জানিতে পারিলেন না। ঘটনা-চক্র এমন ঘটনাই ঘটাইল।



## দশম পরিচ্ছেদ

রামশরণ বাবু আজ দুই দিন যাবৎ গোয়ালন্দে অপেক্ষা করিতেছেন। কুলির চালান এখনও আসিয়া পৌঁছে নাই; দুরং হইতে সাহেবের প্রেরিত কর্ম্মচারীও আসিয়া জুটিতে পারেন নাই। সুতরাং তিনি, সাহেবকে টেলিগ্রাম করিয়া, প্রতি-উত্তরে কুলিদের আসা পর্য্যন্ত অপেক্ষা করিবারই আদেশ পাইয়াছেন।

ভোরের ট্রেণেই কুলিরা আসিয়া পৌঁছিল। কাজের মহা ভিড় পড়িয়া গেল। ষ্টীমার প্রস্তুত; ৯টার সময়ই ছাড়িবে। রামশরণ বাবু তাড়াতাড়ি তাহাদিগকে জাহাজে উঠাইবার জন্য ব্যস্ত হইয়া পড়িলেন। একটী একটী করিয়া কুলি তাঁহার নিকট আনীত হইতে লাগিল; এবং তাহাদিগের সম্বন্ধে যাহা যাহা জানিবার, তিনি লিখিয়া লইতে লাগিলেন।

এই সময়ই কলিকাতা হইতে এক জরুরি টেলিগ্রাম! রামশরণ বাবু দেখিলেন, হৃদয় তাঁহাকে ঐ টেলিগ্রাম পাঠাইয়াছে। কিন্তু, কে সে হৃদয়? ভগ্নীপতি?—সে তো অনেক দিন হ'লো, পদ্মায় ডুবে মারা গিয়েছে! রামশরণ বাবু বিষম সমস্যায় পড়িলেন। যাহা হউক, মহা-সংশয়-চিত্তে টেলিগ্রামখানি পড়িতে লাগিলেন।

তাহার মর্ম্ম এই,—

"আপনি অবিলম্বে কলিকাতায় আসিবেন। আপনার ভগিনী শ্যামা বেশ্যার নিকট বিক্রীত হইয়াছিল। কল্য সন্ধ্যার সময় আমি তাহা জানিতে পারিয়া, পুলিশের সাহায্যে উদ্ধার করিবার জন্য চেষ্টা করিতেছিলাম। কিন্তু বেশ্যারা বড়ই চক্রান্ত করিয়াছে; তাহাকে বাঁচাইতে গিয়া, আমিও বিপদে পড়িয়াছি। আপনি শীঘ্র আসিবেন। নহিলে, আর উপায় দেখি না। অনেক যোগাড়-যন্ত্রে এই টেলিগ্রাম করিলাম।"

"একি! হৃদয়? শ্যামা? হৃদয় জীবিত? শ্যামা বেশ্যালয়ে বিক্রীত? এ কি?"

রামশরণ বাবু যেন স্বপ্ন দেখিতে লাগিলেন। হাতের কলম হাতেই রহিল। কলম আর যেন সরিতেছে না!

বেলাও এদিকে হইয়াছিল; সুতরাং মেলের চিঠিপত্রও আসিয়া পড়িল। ডাক-পিয়ন আসিয়া, নিজ-নামের ও আফিস-সংক্রান্ত খানকয়েক চিঠি তাঁহার হাতে দিয়া গেল।

একখানি চিঠি—তাহারই মধ্যের দুই-দশটী ডাকঘরের পদ-চিহ্নাঙ্কিত একখানি চিঠিই—তাঁহার প্রথম দৃষ্টি আকর্ষণ

করিল। তিনি দেখিলেন—চিঠিখানি বাড়ীর চিঠি—কলিকাতায় আসিয়াছিল, এবং সেখান হইতে প্রতিপ্রেরিত হইয়া গোয়ালন্দে আসিয়াছে। সুতরাং আগেই সেই চিঠিখানি খুলিলেন।

কিন্তু, কি দুর্দ্দৈব ? পত্রে লিখিত,—

"শ্রীচরণেষু,

দাদা মহাশয়, আপনার মাতা-ঠাকুরাণী সাংঘাতিক পীড়িতা। আপনি পত্রপাঠ বাড়ী আসিবেন। বিলম্ব করিবেন না। বিলম্ব করিলে, সাক্ষাৎ না হইতে পারে। বাড়ীতে আর কেহই না থাকায়, তাঁহার আরও কষ্ট—কেবল আপনাকে একবার দেখিবার অপেক্ষাতেই তিনি যেন বাঁচিয়া আছেন। অধিক আর কি লিখিব ?

নিবেদক শ্রীহরচন্দ্র চৌধুরী।"

চক্ষুস্থির! এ পত্র পড়িয়া তো একেবারেই চক্ষুস্থির!

"আজ এসব আবার কি দেখিতেছি ? হৃদয় বাঁচিয়া—শ্যামা বেশ্যালয়ে—মা মৃত্যু-শয্যায়—এসব এ কি দেখি ?"

কিন্তু এদিকে ষ্টীমারের বাঁশী বাজিয়া উঠিল। সরকার-গোমস্তারা বলিয়া উঠিল,—"বাবু! ষ্টীমারের প্রথম 'সিটি' দিল। আর জন-কয়েক মাত্র বাকী ; আপনি আর দেরি করিবেন না। ষ্টীমার শীঘ্রই ছাড়িবে।"

সহস্র ভাবনা দূরে ফেলিয়া, রামশরণ বাবু আবারও খাতা-পত্র লইয়া বসিলেন। মনে মনে স্থির করিলেন,—"লোকগুলো ষ্টীমারে বোঝাই দিয়েই, যা-হয় একটা স্থির কর্‌ছি এখনই।" সুতরাং এক-একটি করিয়া কুলি আবার আসিতে-যাইতে লাগিল।

আর একটী কুলি চালান হইলেই কাজ শেষ হয়। এইবার সেই কুলিটি আনীত হইল।

এটী স্ত্রীলোক কুলি, কিন্তু কেন অবগুণ্ঠনবতী? স্ব-ইচ্ছায় চাকরী করিতে যাইতেছে, কিন্তু কেন কাঁদিতেছে? বাবুরও নজর সেইদিকে পড়িল।

তিনি চমকিয়া উঠিলেন—তাঁর শরীর কাঁপিয়া উঠিল—তাঁহার মাথা ঘুরিতে লাগিল—মনে হইল, ব্রহ্মাণ্ড যেন শূন্যে ঘুরিতেছে। তিনি চারিদিক অন্ধকার দেখিতে লাগিলেন—তাঁহার মনে হইতে লাগিল, তিনি বাস্তবিক স্বপ্ন দেখিতেছেন।

কিন্তু স্বপ্ন কতক্ষণ থাকে? রমণী চেঁচাইয়া কাঁদিয়া উঠিল,—

"তুমি—তুমি—তুমি আমায়——"

রমণীর আর বাক্যস্ফূর্ত্তি হইল না। রমণী মূর্চ্ছিতা হইয়া পড়িল।

রামশরণ বাবুও অনেকক্ষণ বাহ্যজ্ঞানশূন্য। তিনিও যে কি করিবেন, কি বলিবেন, কিছুই ঠিক করিয়া উঠিতে পারিলেন না; হতভম্বের ন্যায় দাঁড়াইয়া রহিলেন।

এদিকে দ্বিতীয়বার জাহাজের সিটি-ধ্বনি! সকলে আরও ব্যস্ত হইয়া পড়িল।

রামশরণ বাবু ভাবিতে লাগিলেন,—"এখন কি করি? কোন্ পথে যাই? ভগ্নীকে উদ্ধার করিতে যাইব, না মাকে দেখিতে যাইব, না স্ত্রীকে বাঁচাইব? তা' ছাড়া আছে—সাহেবের কাজ! এখন কি করি? কলিকাতার যে টেলিগ্রাম,

তাহাতে কলিকাতায় না যাইলেই নয়; হলধরচন্দ্রের যে পত্র, তাহাতে ঢাকার দিকে এখনই রওনা না হ'লে, মার সঙ্গে আর জন্মের মত দেখা হবে না; আবার স্ত্রীকে বাঁচাইতে গেলে, ত্বরং গিয়া বড়-সাহেবের মত লওয়া চাই। তবে এখন, কোথায় যাই—কি করি?"

ইতিমধ্যে জাহাজের শেষ সিটি বাজিল—ভোঁ-ও ও।

সঙ্গে সঙ্গে রামশরণ বাবুর প্রাণেও যেন শব্দ হইল—ভোঁ-ও-ও!

তিনি দেখিলেন—চারিদিকেই সঙ্কট—চারিদিকেই ঘোরতর সমস্যা।

সম্পূর্ণ।

